[তিন]

# প্রতীক সাপের রহস্য

*প্রতীকধারী সাপ ও তার তাৎপর্য। শাসনতান্ত্রিক স্তর ও বিধি-নিষেধের স্থায়িত্বহীনতা। শাহী মহলসমূহে ভীতি। ক্ষমতা ও উচ্চাকাংখা। পার্লামেন্ট-সমূহ— "বাক্য বিশারদ।" পুস্তিকা ক্ষমতার অপব্যবহার— অর্থনৈতিক দাসত্ব। "গণ অধিকার"— একচেটিয়া ব্যবস্থা ও আভিজাত্য। ম্যাসন (Mason) ইহুদী বাহিনী। গইমদের ক্রমাবনতি— খাদ্যাভাব ও পুঁজির অধিকার। জনমত ও "সমগ্র বিশ্বের সার্বভৌম প্রভু।" অভিষেক। ফ্রিম্যাসন স্কুলের কার্যসূচী সম্পর্কে ইংগিত। সমাজ কাঠামো সম্পর্কিত বিজ্ঞানের গুপ্ত রহস্য। বিশ্বব্যাপী অর্থনৈতিক দুর্গতি। আমাদের অর্থাৎ ইহুদী সমাজের নিরাপত্তা। পরিচালক হারানো— ম্যাসনারী এবং ফরাসী বিপ্লব। ম্যাসনারীর অপরিহার্যতার কারণ। গুপ্ত ম্যাসনারীর দালালদের ভূমিকা। আযাদী।*



আজ আমি তোমাদের বলতে পারি যে, আমাদের লক্ষ্যস্থল মাত্র কয়েক হাত দূরে অবস্থিত। আর সামান্য দূরত্ব অতিক্রম করলে আমাদের ইহুদী জনসাধারণের প্রতীক চিহ্নরূপী সাপ তার দীর্ঘ সফর শেষ করবে। এ সফর বৃত্তটি যখন পূর্ণ হবে তখন ইউরোপীয় রাষ্ট্রগুলো এর আবেষ্টনীতে শক্তভাবে আবদ্ধ হয়ে যাবে।

বর্তমানের সকল শাসনতান্ত্রিক কাঠামো শীগগীরই ভেঙ্গে যাবে। কারণ শাসনতন্ত্র প্রণয়নের সময়ই এতে এমনভাবে ভারসাম্যের অভাব রেখে দিয়েছি যেন সর্বদা একটা দোদুল্যমান অবস্থা বিরাজ করে—যতক্ষণ পর্যন্ত না চাকা সম্পূর্ণরূপে ঘুরে যায়। গইম সমাজের ধারণা এই যে, তারা পরস্পরকে এই শাসনতন্ত্রের মাধ্যমে মজবুতভাবে গ্রথিত করেছে। আর তারা আশাও পোষণ করে যে, শাসনতান্ত্রিক কাঠামোগুলো তাদের মধ্যে ভারসাম্য স্থাপন করবে। কিন্তু এ ব্যবস্থার মূল শক্তি কেন্দ্র ক্ষমতাসীন রাজাধিরাজ জনগণের প্রতিনিধিদের দ্বারা পরিবেষ্টিত। আর এ প্রতিনিধিদল নির্বোধের ভূমিকায় অভিনয় করে এবং নিজেদের অনিয়ন্ত্রিত দায়িত্ববোধহীন ক্ষমতার সাহায্যে ভাঙ্গন সৃষ্টি করে। শাহী প্রাসাদের ভীতিমূলক পরিবেশের নিকটই তারা তাদের ক্ষমতার জন্য ঋণী থাকে। যেহেতু শাসকবর্গ জনগণের সঙ্গে মেলামেশার বা তাদের মাঝখানে গিয়ে দাঁড়াবার কোনই সুযোগ পায় না, সেহেতু তারা জনগণের সঙ্গে কোন

রাষ্ট্রগুলো এ শক্তিটিকে কাজে লাগানোর সঠিক কৌশল আয়ত্ব করতে পারেনি। তাই প্রেস আমাদের হস্তগত হয়েছে। প্রেসের মাধ্যমেই আমরা নিজেদের লোক চক্ষুর অন্তরালে রেখে প্রভাব বিস্তার করার ক্ষমতা অর্জন করেছি। প্রেসের প্রতি ধন্যবাদ। আমাদের হাতে স্বর্ণও রয়েছে। আর প্রেসকে দখল করার জন্য আমাদের অশ্রু ও রক্তের সাগর মন্থন করে—স্বর্ণ হাসেল করতে হয়েছে। তবু আমরা এ ত্যাগের বিনিময়ে যথেষ্ট পেয়েছি যদিও আমরা কঠিন কাজ করতে গিয়ে আমাদের অনেক লোক হারিয়েছি। খোদার দৃষ্টিতে আমাদের গোত্রের এক একজন মৃত ব্যক্তি এক হাজার গইমের সমতুল্য।

---

প্রকারের আপোষ-মীমাংসাও করতে পারে না। তাই তাদের ক্ষমতা অটুট রাখার জন্য তারা ক্ষমতালিপ্সু জনপ্রতিনিধিদের সঙ্গে আঁতাত স্থাপন করে। আমরা উচ্চক্ষমতাসম্পন্ন সার্বভৌম শাসক ও জনগণের অথবা শক্তির মাঝখানে এমন এক ফাটল সৃষ্টি করে দিয়েছি যে, তাদের উভয় পক্ষেরই অস্তিত্ব অর্থহীন হয়ে পড়েছে। উদাহরণ স্বরূপ অন্ধ ও তার লাঠির উল্লেখ করা যেতে পারে। উভয়েই পরস্পর থেকে দূরে অবস্থান করলে যেমন অকেজো হয়ে যায় তেমনি এ শাসক ও শাসিতদের অবস্থা।

ক্ষমতালিপ্সুদের ক্ষমতার অপব্যবহার করার জন্য উস্কানী দেয়ার উদ্দেশ্যে আমরা এদের পরস্পরের মধ্যে স্থায়ী ঝগড়া-বিবাদ জিইয়ে রাখার যাবতীয় উপায়-পন্থা অবলম্বন করেছি। এর ফলে আযাদী সম্পর্কিত তাদের উদার মনোভাব ক্রমেই বিলুপ্তির পথে এগিয়ে যাচ্ছে। এ উদ্দেশ্য সিদ্ধির জন্য আমরা নানা ধরনের সংস্থা স্থাপন করেছি। বিভিন্ন দল গঠন করে এদের অস্ত্রসজ্জিত করে দিয়েছি। এবং শাসন ক্ষমতাটিকে প্রতিটি উচ্চাকাংখা পূরণের লক্ষ্যবস্তু হিসেবে ঠিক করে দিয়েছি। রাষ্ট্রগুলোকে আমরা শক্তি পরীক্ষার ক্ষেত্রে পরিণত করেছি। এখানে অসংখ্য বিভ্রান্তিকর আলোচ্য বিষয় নিয়ে পরস্পরের মধ্যেও হয় তীব্র প্রতিদ্বন্দ্বিতা। .... আরও একটু ... তারপর বিচ্ছৃংখলা ও দেউলিয়াপনা ছড়িয়ে পড়বে বিশ্বব্যাপী......।

অন্তহীন গোলমাল সৃষ্টিকারীগণ পার্লামেন্টের অধিবেশন ও শাসন বিভাগীয় বোর্ডগুলোতে প্রতিযোগিতায় অবতীর্ণ হয়। নির্ভীক সাংবাদিক ও দ্বিধা সংকোচহীন প্রচার পুস্তিকার প্রকাশকগণ প্রতিদিনই শাসন বিভাগীয় অফিসারদের বিরুদ্ধে আক্রমণ চালিয়ে যায়। ক্ষমতার অপব্যবহার প্রতিটি সংস্থাকে উৎখাত করার চরম মুহূর্তটিকে ডেকে নিয়ে আসবে এবং উন্মত্ত জনতার চাপে সবকিছুই শূন্যে বিলীন হয়ে যাবে। দারিদ্রের চাপ প্রতিটি ব্যক্তিকে কঠোর শ্রমের শিকলে বেঁধে দিয়েছে। এ শিকল গোলামীর শিকলের চেয়েও বেশী মজবুত। কোন না কোন উপায়ে কঠোর শ্রমের দায় থেকে মুক্ত হয়ে হয়তবা এরা কোথাও স্থির হয়ে বসতে পারতো—কিন্তু দারিদ্র্যের চাপে কখনও তারা এ বন্ধন থেকে মুক্ত হতে পারে না। আমরা শাসনতন্ত্রে জনগণের জন্য এমন সব অধিকারের ফিরিস্তি লিখে দিয়েছি যা জনগণের কাছে খুবই আকর্ষণীয়। এসব তথাকথিত "গণ অধিকার" শুধু চিন্তার ক্ষেত্রেই সীমাবদ্ধ। এ চিন্তা কখনও বাস্তব কর্মক্ষেত্রে রূপলাভ করতে পারে না।

প্রলেতারিয়েত (Proletariate) বা সর্বহারা মজদুরদের কি দশা ! সেতো দ্বিগুণ শ্রমের চাপে আরও নুইয়ে পড়ে, তার ভাগ্য আরও বিড়ম্বিত হয়। বক্তার দল যদি যা তা বলে গোলমাল সৃষ্টির প্রয়াস পায় এবং সাংবাদিকদল যদি ভাল ভাল তথ্যের পাশাপাশি অর্থহীনভাবে যা তা লেখার অধিকার পায় তাহলেও

সর্বহারাদের কোন ফায়দা নেই। প্রলেতারিয়েত বা সর্বহারাদের শাসন সংবিধান মারফত আমরা যা দিয়েছি তা নেহায়েত অনুকম্পা করে আমাদেরই উচ্ছিষ্ট থেকে কিছু উঠিয়ে দেয়া মাত্র। আমাদের দালাল গোষ্ঠীর যেসব ভৃত্যকে আমরা শাসন ক্ষমতায় বসিয়ে দেই তাদের স্বপক্ষে অথবা আমাদের নির্দেশিত ব্যক্তির স্বপক্ষে ভোট দানের পুরস্কার স্বরূপই আমরা সর্বহারাদের সামান্য উচ্ছিষ্ট দান করি। ... জনগণের জন্য প্রজাতান্ত্রিক অধিকার ভাগ্যের পরিহাস মাত্র। বুনিয়াদী প্রয়োজন পূরণ করার জন্য তাকে যে কঠোর পরিশ্রম করতে হয় তার কোন প্রতিদানই সে পায় না। অপর দিকে গ্যারান্টি হরণ করে নিয়ে সর্বহারাদের সম্পূর্ণরূপে কমরেডদের পরিচালিত ধর্মঘট এবং মালিকদের লক আউটের মধ্যে দোদুল্যমান অবস্থায় নিক্ষেপ করা হয়।

আমাদেরই উস্কানীর দরুন জনগণ তাদের সমাজে অভিজাত শ্রেণীর ধ্বংস সাধন করেছে। অথচ এ শ্রেণীতেই ছিল তাদের সুযোগ-সুবিধা ও অধিকারের একমাত্র রক্ষাকবচ। আজকাল অভিজাত শ্রেণী ধ্বংস হয়ে যাবার পর জনসাধারণ নিষ্ঠুর অর্থ গৃধ্নু বদমায়েশদের খপ্পরে পড়েছে। আর এ বদমায়েশ শ্রেণী শ্রমিকদের ঘাড়ের উপর নির্মম ফাঁস এঁটে দিয়েছে।

আমরা রঙ্গমঞ্চে অবতরণ করি মজলুম শ্রমিকদের ত্রাণকর্তা সেজে। আর ত্রাণকর্তা হিসেবেই আমাদের সংগ্রামী বাহিনীতে যোগদান করার জন্য তাদের উস্কানী দেই। আমাদের সংগ্রামী বাহিনী হচ্ছে সমাজতন্ত্রী, নৈরাজ্যবাদী ও কমুনিষ্ট দল। আমরা এদের সর্বদা সমর্থন করে থাকি। কর্মীদের শ্রম থেকে যে অভিজাত শ্রেণী এতদিন আইনের জোরে ফায়দা হাসিল করছিল, তারা কিন্তু শ্রমিকদের ভাল খাবার দিয়ে সুস্থ-সবল রাখার পক্ষপাতী ছিল। আমরা কিন্তু এদের বিপরীত বিষয়ে আগ্রহী। অর্থাৎ শ্রমিকদের ক্রমে অসাড় করে দিয়ে গোটা গইম সমাজকে ধ্বংসের পথে ঠেলে দেয়া। স্থায়ী খাদ্যাভাব ও শ্রমিকদের দৈহিক দুর্বলতার মধ্যেই আমাদের শক্তি নিহিত। কারণ, এ দু'টি বিষয় শ্রমিক সমাজকে আমাদের মরজীর গোলামে পরিণত করে। খাদ্যাভাব ও দৈহিক দুর্বলতার দরুন শ্রমিকেরা কখনও আমাদের ইচ্ছার বিরুদ্ধে দাঁড়াবার মত শক্তি ও উৎসাহবোধ করবে না। রাজা মহারাজাদের প্রণীত আইনের বলে অভিজাত সম্প্রদায় যেভাবে শ্রমিক শ্রেণীকে শাসন করতো তার চেয়ে অধিকতর নিশ্চিতভাবে আমরা এদের শাসন করেছি। পেটের জ্বালাই শ্রমিক শ্রেণীকে আমাদের সম্পদের কেনা গোলাম হতে বাধ্য করেছে।

অভাব এবং অভাব থেকে সৃষ্ট হিংসা ও ঘৃণার সাহায্যে আমরা জনতাকে আমাদের ইচ্ছামত চলতে বাধ্য করবো এবং এদের হাতেই আমরা তাদের খতম করবো যারা আমাদের স্বার্থসিদ্ধির পথে অন্তরায় হয়ে দাঁড়ায়। সমগ্র বিশ্বের মহান অধিপতিরূপে আমাদের নেতার অভিষেক উৎসব পালনের দিন

যখন আসবে তখন এ শ্রমিক শ্রেণীর হাত দিয়েই আমরা আমাদের দুশমনদের সাবাড় করবো। গইম সমাজ চিন্তা করার অভ্যাস হারিয়ে ফেলেছে। আমাদের বিশেষজ্ঞগণ তাদের যেভাবে চিন্তা করার পরামর্শ দেয় তারা সেভাবেই চিন্তা করে। এ জন্যই আমাদের রাজ্য কায়েম হলে আমরা তৎক্ষণাৎ কি কি পন্থা অবলম্বন করবো সে সম্পর্কে চিন্তা করে দেখার আশু প্রয়োজনীয়তা তারা কখনও অনুভব করে না। আমাদের বিবেচনায় জাতীয় শিক্ষালয়গুলোতে একটি সরল সত্য সম্পর্কে শিক্ষাদান জরুরী। কেননা এ সত্যটাই সকল জ্ঞানের মূল —মানব জীবন ও সামাজিক অস্তিত্বের ভিত্তি। সমাজকে টিকিয়ে রাখার জন্য কার্য বন্টন এবং জনগণকে বিভিন্ন শ্রেণী ও অবস্থানুসারে বিভক্তি করণ অত্যন্ত জরুরী। সকলেরই জানা দরকার যে, মানবীয় কার্যকলাপের ভিন্ন ভিন্ন উদ্দেশ্য থাকার দরুন সকল মানুষ সমান হতে পারে না। একথাও জানা দরকার যে ব্যক্তি বিশেষ তার কোন কাজের মাধ্যমে একটা শ্রেণীর পক্ষ থেকে আপোষ রফা করে এলে তা ঐ শ্রেণীর সকল লোকদের উপর প্রযোজ্য হতে পারে না। কেননা ব্যক্তি তার কাজের মাধ্যমে নিজেরই অস্তিত্ব এবং মর্যাদা ছাড়া অন্য কারো প্রতিনিধিত্ব করে না। সমাজ কাঠামো সম্পর্কিত প্রকৃত জ্ঞান কখনও আমরা গইমদের নিকট প্রকাশ করি না। গইমদের আমরা যে ধরনের কাজ করতে আদেশ করি, সেসব কাজ করার ফলে তাদেরই যে গোটা সমাজের দুঃখ-দুর্দশা বেড়ে যাবে—এ সত্য তাদের নিকট থেকে গোপন রাখাই জরুরী। আমাদের প্রণীত পাঠ্য বিষয়ে শিক্ষাগ্রহণ করার পর মানুষ স্বেচ্ছায় রাষ্ট্রকর্তাদের নিকট আত্মসমর্পণ করবে এবং রাষ্ট্র কর্তাগণ তাদের যে মর্যাদা দান করবে ও যে কাজে নিয়োগ করবে তা তারা সবাই দ্বিধাহীন চিত্তে মেনে নিবে। জ্ঞানের বর্তমান অবস্থা এবং এ অবস্থাকে অধিকতর উন্নত করার উদ্দেশ্যে আমাদের রচিত নিয়মাবলী জনগণ ছাপার অক্ষরে লেখা দেখতে পেয়ে অন্তরের সঙ্গে বিশ্বাস এবং আনন্দ প্রকাশ করে। বিভ্রান্তি সৃষ্টির উদ্দেশ্যে রচিত নিয়ম-কানুন ও জনতার অজ্ঞতার প্রতি ধন্যবাদ। জনতা এমন পর্যায়ে পৌঁছে গেছে যে, তারা সকল অবস্থার প্রতিই একটা অন্ধ বিদ্বেষ পোষণ করে। এর কারণ হচ্ছে এই যে, শ্রেণী বিভাগ ও নিজেদের সঠিক মর্যাদা সম্পর্কে তারা কিছুই অবগত নয়।

অর্থনৈতিক দুর্গতি বিদ্বেষের মাত্রা আরও বাড়িয়ে দেবে। কারণ ঐ অবস্থায় অর্থ বিনিময় সংস্থা ও শিল্প-কারখানা সবই বন্ধ হয়ে যাবে। আমরা সকল গুপ্ত পন্থার মাধ্যমে ইউরোপীয় দেশগুলোতে আমাদের ষড়যন্ত্রমূলক বুদ্ধি ও পুঞ্জিভূত স্বর্ণের সাহায্যে এমন অর্থনৈতিক দূরবস্থা সৃষ্টি করবো যে, সকল শ্রমজীবীগণ পথে বের হয়ে আসতে বাধ্য হবে। উত্তেজিত জনতা তখন সোল্লাসে ঐসব লোকের রক্তপাত ঘটানোর জন্য ছুটে যাবে যাদের ঘৃণায় নিজেদের অন্তর

শৈশবের দোলনা থেকেই ভরপুর। আর হৈচৈ ও গোলমালের মধ্যে জনতা ঘৃণিত সম্পদশালীদের সকল বিত্তসম্পদ লুট করে নেবে।

আমাদের সম্পদ তারা স্পর্শও করবে না। কারণ কোন্ সময় জনতার আক্রমণ শুরু হবে তা আমাদের জানাই থাকবে। কাজেই যথাসময়ে আমরা আমাদের সম্পদ রক্ষা করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করবো।

আমরা এমন এক উন্নতির চিত্র গইমদের সামনে তুলে ধরেছি যার মোহে তারা আমাদের সার্বভৌম ক্ষমতার বশ্যতা স্বীকার করে নেয়। আমাদের সর্বময় কর্তৃত্বের গোড়ায় রয়েছে এ ধরনের কৌশল। আমাদের শাসকগণ জানেন কি পরিমাণ বিচক্ষণতা ও কঠোরতার সাথে জনগণের আস্ফালন বন্ধ করা যায়। তারা আরও জানেন কোন্ উপায়ে সকল প্রতিষ্ঠান থেকে উদারতা সহনশীলতার মনোভাব বিলীন করে দেয়া যায়।

জনগণ দেখতে পেয়েছে যে, তারা যেসব সুযোগ ভোগ করছিল তাও তারা আযাদীর মোহে হারিয়ে ফেলেছে। কেননা তারা নিজেদেরকেই এখন সার্বভৌম শক্তি বলে ধারণা করে নিয়েছে এবং নিজেদের পক্ষ থেকে একটা বিশেষ শক্তিকে ঠেলে ক্ষমতায় বসিয়ে দিয়েছে। স্বাভাবিকভাবেই সকল অন্ধদের মত অন্ধ জনসাধারণ একটি বেদীর সামনে হুমড়ি খেয়ে পড়েছে। নিজেদের সার্বভৌমত্ব পেয়েছে বলে ভুল করে নূতন পরিচালক বাছাই করে নিয়েছে। পূর্বাবস্থায় কিছুতেই আর তারা ফিরে যেতে রাজী নয়। আর এ মনোভাবের অনিবার্য পরিণতি স্বরূপ এরা তাদের সকল ক্ষমতা ও এখতিয়ার আমাদের পদতলে সমর্পণ করে দিয়েছে। ফরাসী বিপ্লবের কথা স্মরণ করে দেখ। আমরাই ওটাকে "মহান" বিশেষণটি দিয়েছি। এ বিপ্লবের যাবতীয় গুপ্ত প্রস্তুতির খবর আমাদের জানা রয়েছে কেননা সম্পূর্ণ আন্দোলনটিই ছিল আমাদের হাতের খেলা মাত্র। ফরাসী বিপ্লবের পর থেকে আমরাই জনগণকে একটা বিশৃংখলা থেকে অপর বিশৃংখলার দিকে পরিচালনা করে আসছি। ধারাবাহিকভাবে বিশৃংখলার পর বিশৃংখলা সৃষ্টি করার এ কাজটি আমরা এ জন্য করছি যেন জনগণ এক সময় সকলের প্রতি আস্থা হারিয়ে সর্বময় ও চূড়ান্ত ক্ষমতার অধিকারী ইহুদী বাদশার দিকে ঝুঁকে পড়ে। আমরা বিশ্বশাসনের উদ্দেশ্যে এ বাদশাকে প্রস্তুত করে চলেছি।

বর্তমানে বিশ্ব শক্তি হিসেবে আমরা একটা অপরাজেয় শক্তি— কেননা, এক শক্তি যদি আমাদের আক্রমণ করে তাহলে বহু শক্তি আমাদের সাহায্য করে।

গইম সমাজের যেসব লোক হামাগুড়ি দিয়ে ক্ষমতার গদীর দিকে অগ্রসর হয় তাদের সীমাহীন বদমায়েশী, দুর্বলের প্রতি নির্মম আচরণ, দোষ ও

অপরাধের প্রতি ক্ষমাহীন কঠোরতা, স্বাধীন সমাজের স্বাভাবিক পারস্পরিক মতভেদের প্রতি অসহিষ্ণু মনোভাব এবং হিংসাত্মক পন্থায় সর্বময় কর্তৃত্ব বহাল রাখার সংকল্পই আমাদের বিজয়ের পথ প্রশস্ত করে দিয়েছে। বর্তমানের জাঁদরেল ডিরেক্টরদের অধীনে গইম সমাজ অসহায়ভাবে সকল দুর্ভোগ পোহাচ্ছে এবং এমন সব গালাগাল সহ্য করতে বাধ্য হচ্ছে যার জন্য পূর্বে ২০জন বাদশাহকেও হত্যা করতে তারা কুণ্ঠিত ছিল না।

এ কৌতুকজনক ব্যাপারটার অর্থ কি ? জনগণ এমনভাবে ডিক্টেটরদের (Dictator) বর্শবর্তী হয়ে গেল কি করে ?

এর অর্থ হচ্ছে এই যে, ডিক্টেটরগণ তাদের এজেন্টদের মারফত জনগণের কাছে অবিরাম প্রচার করে চলেছে যে, ডিক্টেটরদের বিরোধিতা করে রাষ্ট্রেরই ক্ষতি সাধন করা হবে। জনগণের কল্যাণ, আন্তর্জাতিক ভ্রাতৃত্ব, ঐক্য, সংহতি ও সমানাধিকার অর্জন করার জন্য ডিক্টেটরী ব্যবস্থায় সন্তুষ্ট থাকা খুবই জরুরী। জনগণের কাছে এ ডিক্টেটরগণ যে সত্যটি প্রকাশ করছেন তা হচ্ছে এই যে, জনগণের অটুট ঐক্য কায়েম হবে একমাত্র আমাদেরই (ইহুদীদের) সার্বভৌম শাসন ক্ষমতার অধীনে।

এ ধরনের প্রচারের ফলে জনগণ সৎলোকের নিন্দা করে আর দুর্বৃত্তদের করে প্রশংসা এবং এভাবেই তারা তাদের অজ্ঞতা ও অস্থিরতার দরুন নিজেদের সমাজের সকল প্রকার স্থিতিশীলতা বিনষ্ট করে চলেছে ও প্রতি পদে বিশৃংখলা সৃষ্টি করছে।

'আযাদী' শব্দটি মানুষকে যে কোন শক্তির বিরুদ্ধে লড়াই করতে দাঁড় করিয়ে দেয়। এ শব্দের মোহে জনগণ যে কোন কর্তৃত্বের বিরুদ্ধে, এমনকি খোদা এবং প্রাকৃতিক নিয়মের বিরুদ্ধেও লড়তে তৈরী হয়ে যায়। এ জন্যই আমরা যখন আমাদের রাজ্যে প্রবেশ করবো তখন এ শব্দটিকে জীবন অভিধানে পাশব শক্তির নীতিবোধক অর্থে প্রকাশ করবো যেন এ শব্দের যাদু জনতাকে রক্ত পিপাসু পশুর দলে পরিণত না করে। এ জন্তুগুলো যতবার রক্তপান করে ততবারই তন্দ্রার ঘোরে আচ্ছন্ন হয়। ঐ সময়ই এদের হাতে পায়ে বেড়ী লাগানো সহজ। কিন্তু যদি এদের রক্ত দেয়া না হয় তাহলে এরা তন্দ্রাচ্ছন্ন হবে না এবং সংগ্রাম চালিয়ে যাবে।

---

# ঈমান হরণ

*প্রজাতন্ত্রের স্তর— ভদ্র ম্যাসন দল— আযাদী ও ঈমান— আন্তর্জাতিক শিল্প প্রতিযোগিতা— আনুমানিক হিসাবের গুরুত্ব— স্বর্ণের প্রভাব।*



প্রত্যেক প্রজাতন্ত্রকেই কতকগুলো স্তর অতিক্রম করতে হয়। প্রথমে গণ-উন্মাদনার সূচনা হয় এবং জনতা উত্তেজনার বশে অন্ধ হয়ে এদিক সেদিক ছুটোছুটি করে। দ্বিতীয় স্তরে উত্তেজনা সৃষ্টিকারীদের নেতৃত্ব। এ নেতৃত্ব থেকেই নৈরাজ্যের জন্ম হয়। আর নৈরাজ্যই অনিবার্যরূপে স্বৈরাচারী শাসন ডেকে নিয়ে আসে। এ স্বৈরাচার আইনসংগতও নয়, আর জনগণের সরল চোখে ধরা পড়ার মতও নয়। এটা অদৃশ্য ও গুপ্ত প্রতিষ্ঠানের নিকট দায়ী শাসন ব্যবস্থা। ঐ প্রতিষ্ঠানটিই পর্দার আড়ালে থেকে অত্যন্ত দক্ষতার সাথে তার এজেন্টদের মাধ্যমে সব কাজ করিয়ে নেয়। অপর দিকে ক্রীড়নক সরকার বা এজেন্টদের ঘন ঘন পরিবর্তনের মাধ্যমে আমাদের গুপ্ত প্রতিষ্ঠান নিজের শক্তি মজবুত হতে অধিকতর মজবুত করতে থাকে।

অদৃশ্য শক্তিকে উৎখাত করতে পারে এমন কে বা কোন্ শক্তি আছে? এটাই প্রধানত আমাদের শক্তির রহস্য। ভদ্রবেশী ম্যাসনারী দল আমাদের গুপ্ত শক্তির আবরণ হিসাবে কাজ করে। তাই আমাদের গুপ্ত শক্তির পরিকল্পনা এমন কি এর অবস্থান পর্যন্ত সমগ্র জনসাধারণের কাছে একটা অজ্ঞাত রহস্য হয়ে থাকে।

কিন্তু আযাদী সত্যি কল্যাণকর হতে পারে এবং রাষ্ট্রীয় অর্থব্যবস্থা জগণের ক্ষতি করার পরিবর্তে উপকার করতে পারে যদি আযাদী আন্দোলনের ভিত্তি আল্লাহর প্রতি ঈমান ও মানব জাতির পারস্পরিক ভ্রাতৃত্ব বন্ধনের উপর স্থাপিত হয়। সকলের সমানাধিকারের দাবীই হচ্ছে সকল অনর্থের মূল। কেননা সৃষ্টি কর্তাই কোন মহলকে কোন কোন মহলের উপর প্রাধান্য দান করেছেন। উপরোল্লিখিত ঈমানের জোরেই মানুষকে ধর্ম নেতাদের অভিভাবকত্বে সহজে শাসন করা সম্ভব। পৃথিবীর উপর খোদার সর্বময় কর্তৃত্ব স্বীকার করে নিয়ে আধ্যাত্মিক ক্ষমতা সম্পন্ন নেতাদের হাতে আত্মসমর্পণ করে মানুষ পরিপূর্ণ তৃপ্তি ও আনুগত্য সহকারে জীবনযাপন করতে সর্বদাই প্রস্তুত। আমাদের জন্য তাই মানুষের ঈমানকে দুর্বল করে ফেলা অত্যন্ত জরুরী। গইম জনগণের অন্তর থেকে খোদার অস্তিত্ব সম্পর্কিত বিশ্বাস ও আধ্যাত্মিকতার ধারণা মুছে ফেলতে

হবে এবং সেস্থলে শুধু গণিতের হিসাব পত্র ও বস্তুতান্ত্রিক জরুরতের অনুভূতি প্রবল করে তুলতে হবে।

গইম সমাজের লোকগণ যেন চিন্তা ও লক্ষ্য করার সুযোগই না পায় সে জন্য আমরা এদের মন-মগজকে শিল্প ও ব্যবসায়ের দিকে ঝুঁকিয়ে দেব। এর ফলে স্বার্থের নেশা গইম জাতিগুলোকে গ্রাস করে ফেলবে এবং পারস্পরিক প্রতিযোগিতায় এরা এমনভাবে অন্ধ হয়ে যাবে যে, এদের সকলের একমাত্র শত্রুর দিকে চোখ তুলে তাকাবার ফুরসৎ পর্যন্ত পাবে না। পুনরায় আযাদীর মারফত জাতিগুলোকে চিরদিনের মত ধ্বংস ও বিক্ষিপ্ত করে দেয়ার উদ্দেশ্যে শিল্প প্রতিষ্ঠানকে ফটকা বাজারের আবর্তে নিক্ষেপ করবো। এর ফলে শিল্প কারখানা দেশ থেকে যা কিছু সংগ্রহ করবে ফটকা বাজারের মাধ্যমে তা আমাদের হাতেই এসে পড়বে। পরস্পরের উপর প্রাধান্য বিস্তারের তীব্রতর দ্বন্দ্ব এবং অর্থনৈতিক ক্ষেত্রে আমাদের বজ্র-আঘাত নিরাসক্ত, উদাসীন ও হৃদয়হীন সম্প্রদায়ের জন্ম দিবে বরং জন্ম দিয়েছে।

এ ধরনের সম্প্রদায়গুলো উচ্চতর রাজনীতি ও ধর্মের প্রতি চরম ঘৃণা পোষণ করবে। তাদের একমাত্র আদর্শ হবে স্বার্থ অর্থাৎ সোনা। পার্থিব সুখ ও আরাম-আয়েশের খাতিরে তারা সোনার পূজারী হয়ে যাবে। এস্তরে পৌছার পর গইম সমাজের নিম্ন শ্রেণীর লোকেরা আমাদের নেতৃত্বে তাদের সমাজের বুদ্ধিমান শ্রেণীকে আক্রমণ করবে। এ শ্রেণীটিই প্রকৃতপক্ষে আমাদের দুশমন। গইম জনতা কোন কল্যাণের জন্য সকল সম্পদ হস্তগত করার উদ্দেশ্যে এ আক্রমণ করবে না। আমাদের দ্বারা দীর্ঘকাল যাবত বুদ্ধিমানদের বিরুদ্ধে একটানাভাবে প্রচারিত বিদ্বেষের ফলেই এরা নিজেদেরই সমাজের উত্তম লোকদের আঘাত করতে এগিয়ে আসবে।

---

# সর্বময় ক্ষমতার অধিকারী অদৃশ্য সরকার

*সকল ক্ষমতা কেন্দ্রীভূত করে সরকার গঠ — ম্যাসনের মাধ্যমে ক্ষমতা দখলের পদ্ধতি— রাষ্ট্রগুলোর ঐকমত্যে পৌঁছতে না পারার কারণ— ইহুদীদের "পূর্বনির্ধারিত মঞ্জিলের" রাজ্য— রাষ্ট্র যন্ত্রের ইঞ্জিন (Engine) হচ্ছে স্বর্ণ— সমালোচনার তাৎপর্য— প্রদর্শনী প্রতিষ্ঠান— শব্দজাল সৃষ্টির প্রতি ক্লান্তি— জনমত কিভাবে স্বপক্ষে আনা যায়— ব্যক্তিগত প্রচেষ্টার গুরুত্ব— সুপার সরকার (Super Government)।*



যে সমাজের সর্বস্তরে দুর্নীতি প্রবেশ করেছে সে সমাজে চাতুরী ও তাক লাগানো কলা-কৌশলের সাহায্যেই ধন-সম্পদ অর্জন করা সম্ভব। যে সমাজের শাসনব্যবস্থা শিথিল, যে সমাজে নৈতিকতা স্বেচ্ছা প্রণোদিত নয় বরং আইন ও কঠোর শাস্তির মাধ্যমে নৈতিকতা রক্ষা করা হয়, যেখানে বিশ্ব প্রচলিত অন্যান্য আকীদা-বিশ্বাস ঈমান ও দেশাত্মবোধের স্থান দখল করে, সে সমাজ কোন্ ধরনের শাসন ব্যবস্থা পেতে পারে? কঠোর স্বৈরাচারী শাসন ব্যবস্থা ছাড়া এসব জাতি আর কোন্ ধরনের ব্যবস্থার উপযোগী? আমরা এমন একটি সরকার গঠন করবো যার হাতে সমাজের সর্বময় ক্ষমতা কেন্দ্রীভূত করা হবে। এবং সর্বময় ক্ষমতার অধিকারী এ সরকারটি আমাদের হাতের মুঠোয় থাকবে। আমরা এ সরকারের মাধ্যমে আইন প্রণয়ন করে আমাদের প্রজাদের রাজনৈতিক জীবনের ছোট-বড় প্রত্যেকটি কাজ নিয়ন্ত্রণ করবো। আমরা নূতন নূতন যেসব আইন জারী করবো তা একে একে গইম সমাজের পূর্ব প্রচলিত সব অধিকার ও সুযোগ-সুবিধা হরণ করবে। আমাদের রাজ্যের বৈশিষ্ট্যই হলো চরম স্বৈরাচার। যে কোন সময়, যে কোন স্থানে যে কোন গইম কথায় ও কাজে আমাদের বিরোধিতা করা মাত্রই তাকে ধরাপৃষ্ঠ থেকে মিটিয়ে দেয়া হবে।

আমাদেরকে বলা হবে যে, আমি যে ধরনের স্বৈরাচারী শাসন ব্যবস্থার কথা বলছি তা এ যুগে চলতে পারে না। কেননা এটা উন্নত যুগ। কিন্তু আমি প্রমাণ করে দেবো যে, উন্নতি সত্ত্বেও এ যুগে স্বৈরাচারী শাসনব্যবস্থা স্বচ্ছন্দে চলতে পারে।

এক যুগ ছিল যখন মানুষ সিংহাসনে আসীন রাজা-মহারাজাদের খোদার সত্যিকার প্রতীক মনে করতো এবং বিনা দ্বিধায় রাজতন্ত্রের স্বৈরাচারের নিকট আত্মসমর্পণ করতো। কিন্তু যেদিন আমরা মানুষের মনে তাদের অধিকারের প্রশ্ন

জাগিয়ে দিয়েছি, সেদিন থেকেই তারা সিংহাসনে উপবিষ্টদের মরণশীল সাধারণ মানুষ মনে করতে শুরু করেছে। রাজা-বাদশাগণ স্বয়ং খোদার খলীফা হওয়ার বিশ্বাস যেদিন জনগণের মন থেকে বিদূরিত হয়েছে এবং খোদার প্রতি জনগণের যে ঈমান ছিল তা আমরা যখন হরণ করেছি তখন থেকে শাসনদণ্ড প্রকাশ্য রাস্তায় জনগণের হাতের নাগালের মধ্যে এসে পড়েছে। আর ঠিক সে সময় আমরা সে বস্তুটি দখল করে নিয়েছি। উপরন্তু সুচতুরভাবে প্রণীত সূত্র ও বাকচাতুরী, জীবনযাপনের সাধারণ নিয়মাবলী ও অন্যান্য ধরনের প্রবঞ্চনার মাধ্যমে জনসাধারণ ও বিশেষ ব্যক্তিদের ইচ্ছামত পরিচালনা করার কৌশল একমাত্র আমাদের শাসনতন্ত্র সম্পর্কিত বিশেষজ্ঞদেরই জানা আছে। বিশ্লেষণ, পর্যবেক্ষণ ও সূক্ষ্ম হিসাব-নিকাশের দক্ষতায় আমাদের জুড়ী নেই। রাজনৈতিক কার্যক্রমের পরিকল্পনা প্রণয়নে আমরা অপ্রতিদ্বন্দ্বী। একমাত্র জেজুইটদেরকেই[১] আমাদের সঙ্গে তুলনা চলতে পারতো। কিন্তু সহজেই আমরা এ দলের বদনাম ছড়িয়ে দিয়েছি এবং আমাদের নিজেদেরকে সযতনে অন্ধকারে লুকিয়ে রেখেছি। যা হোক, দুনিয়াবাসীর কাছে ক্যাথলিকদের (Catholics) শাসন ব্যবস্থা এবং জাইওনদের (Zion) সর্বাত্মক ক্ষমতার মধ্যে কোন পার্থক্য বোধগম্য না হলেও আমাদের খোদার নির্বাচিত সম্প্রদায়ের নিকট এর গুরুত্ব কিছুতেই উপেক্ষণীয় নয়।

সাময়িকভাবে হয়ত গইম সমাজ কোয়ালিশন (Coalition) করে আমাদের মুকাবিলা করতে পারে। কিন্তু এ বিপদ থেকে নিরাপদ থাকার জন্য তাদের মধ্যে পারস্পরিক বিভেদের বীজ এমনভাবে বপন করে দিয়েছি যে, এটাকে কিছুতেই তুলে ফেলা সম্ভব নয়।

গইম সমাজে আমরা এক ব্যক্তিকে অপর ব্যক্তির এবং এক জাতিকে অপর জাতির বিরুদ্ধে লেলিয়ে দিয়েছি। গত ২০ শতাব্দী জুড়ে এদের মধ্যে ধর্মীয় ও অন্যান্য ধরনের বিদ্বেষ ছড়িয়েছি। এ জন্যই আমাদের বিরুদ্ধে অস্ত্রধারণ করার সময় একটি রাষ্ট্রও অপর কোন রাষ্ট্রের সহযোগিতা আশা করতে পারে না। কেননা এটা তাদের বিলক্ষণ জানা আছে যে, আমাদের বিরুদ্ধে ঐক্যবদ্ধ হলে লাভতো হবেই না—বরং ক্ষতির আশংকাই বেশী। আমরা অত্যন্ত শক্তিশালী—আমাদের হেয়প্রতিপন্ন করার সাধ্য কারো নেই। পৃথিবীর জাতিগুলো ক্ষুদ্রতম গুপ্ত চুক্তিও আমাদের বাদ দিয়ে করতে পারে না।

"আমার মাধ্যমেই রাজাগণ দেশ শাসন করে।" পয়গম্বরগণই বলে গেছেন যে, আল্লাহ তায়ালাই আমাদের মনোনীত করেছেন সারা দুনিয়া শাসন করার জন্য।

---

১. ইগনেটিয়াস লায়োলা (Ignatius Loyola) কর্তৃক (১৫৪৩ সালে) প্রবর্তিত "যীশু খৃষ্টের সমাজ" নামক ধর্ম পালনকারী সম্প্রদায়।

খোদা আমাদেরকে কার্যসিদ্ধির উপযুক্ত প্রতিভাও দান করেছেন। যদি আমাদের বিরুদ্ধে শক্তির নিকট প্রতিভা ধরা দেয় তাহলে তারা আমাদের বিরুদ্ধে লড়বে। কিন্তু পুরাতন প্রতিভার তুলনায় নবজাত প্রতিভা শিশুমাত্র। তাই তাদের বিরুদ্ধে আমরা নির্মমভাবে লড়াই করে যাবো। দুনিয়া ইতিপূর্বে এমন ভীষণ লড়াই দেখতে পায়নি। হায় ! তাদের হাতে প্রতিভা যেন অনেক দেরীতে আসে। রাষ্ট্রগুলোর সকল যান্ত্রিক চাকা ইঞ্জিনের শক্তিতেই ঘুরে—আর সে ইঞ্জিন অর্থাৎ সোনা একমাত্র আমাদেরই দখলে। আমাদের বিজ্ঞ মরুব্বিগণ রাজনৈতিক অর্থব্যবস্থা সম্পর্কিত যে বিজ্ঞান আবিষ্কার করেছে তা সুদূর অতীত থেকেই পুঁজির প্রাধান্য প্রচার করে চলছে।

সমবায় ব্যবস্থার মাধ্যমে পুঁজিকে যদি অবাধে অগ্রসর হতে দেয়া হয় তাহলে সে শীগগিরই শিল্প এবং ব্যবসা ক্ষেত্রে ইজারাদারী কায়েম করে ফেলবে। দুনিয়ার সর্বত্র এক অদৃশ্য হাতের কারসাজীতে এ ব্যবস্থা ইতিপূর্বে কার্যকরী হতে চলেছে। এ ধরনের আযাদী শিল্পপতিদের হাতে রাজনৈতিক ক্ষমতা তুলে দেবে এবং এর ফলে তারা সাধারণ লোকদের উপর অধিকতর যুলুম করতে পারবে। বর্তমান যুগে মানুষকে যুদ্ধের দিকে ঠেলে দেয়ার পরিবর্তে নিরস্ত্র করে দেয়া অধিকতর গুরুত্বপূর্ণ। জ্বলন্ত অগ্নি শিখাকে আমাদের উদ্দেশ্য সিদ্ধির কাজে ব্যবহার করা, আগুন চাপা দেয়ার চেয়ে অধিকতর সঙ্গত। অপরের মতবাদের প্রতিবাদ করার চেয়ে যে কোন মতবাদকে গ্রহণ করা এবং আমাদের মতলব মাফিক এর ব্যাখ্যা পেশ করে কাজে লাগানো অধিকতর সুবিধাজনক। আমাদের ডিরেক্টোরেটের (Directorate) প্রধান কার্যসূচী হচ্ছে নিম্নরূপ ঃ

—সমালোচনার মাধ্যমে গণমনকে বিভ্রান্ত করা।

—প্রতিরোধ প্রবৃত্তি পূরণ করার জন্য মানুষের মনকে গুরুত্বপূর্ণ বিষয় থেকে সর্বদা হালকা বিষয়ের দিকে ফিরিয়ে রাখা।

—মানব মনের সকল উদ্যোগ-উৎসাহকে নিরর্থক ও অকল্যাণজনক সংগ্রামে অপচয় করে দেয়া।

সকল যুগেই মানুষ কাজের পরিবর্তে কথার গুরুত্ব দিয়ে এসেছে। কেননা, তারা শুধু বাইরের দিক দেখেই পরিতৃপ্ত। প্রতিশ্রুতি কাজে রূপায়িত হচ্ছে কিনা—তা যাঁচাই করে দেখার জন্য তারা একবারও চেষ্টা করেনি। সুতরাং আমরা অনেকগুলো লোক দেখানো সংস্থা কায়েম করবো। এগুলো জনগণকে মুগ্ধ করার জন্য তাদের সামনে উন্নতি ও সমৃদ্ধির বিভ্রান্তিকর প্রমাণাদি পেশ করবে।

আমরা সকল দল ও মতের উদ্দেশ্য অনুধাবন করার দায়িত্ব নিজেদের কাঁধে চাপিয়ে নেবো এবং তাদের সম্পর্কে বিরূপ প্রচার করার জন্য বক্তাদের মুখে ভাষা তুলে দেবো। আমাদের এ বক্তাগণ অবিরাম বক্তৃতা করে শ্রোতাদের ধৈর্যের বাঁধ ভেঙ্গে দেবে এবং বাকশক্তির এক অভাবনীয় চিত্র পেশ করবে।

জনমতকে আমাদের নিয়ন্ত্রণে আনয়ন করে বিভ্রান্ত করার জন্য চতুর্দিক থেকে আমরা একই সঙ্গে পরস্পর বিরোধী কতকগুলো মতবাদ প্রচার করতে শুরু করবো এবং তা এত দীর্ঘ সময় পর্যন্ত করবো যেন সে সময়ের মধ্যে মতবাদের দ্বন্দ্বে গইম সমাজের মাথা ঘুরপাক খেতে শুরু করে এবং তারা এ সিদ্ধান্তে উপনীত হতে বাধ্য হয় যে, রাজনৈতিক বিষয়ে কোন মতবাদ পোষণ না করাই উত্তম। কেননা, এ বিষয়ে জনসাধারণের কোন জ্ঞান নেই। এতদসঙ্গে তাদের মনে এ বিশ্বাসও জন্মাবে যে, রাজনীতি কি উপায়ে চলে তা একমাত্র নেতাগণই বুঝতে পারেন। কাজেই সাধারণ মানুষের এতে হস্তক্ষেপ না করাই সঙ্গত। আর এটা হলো আমাদের এক নম্বর গুপ্ত পলিসি (Policy)।

আমাদের সরকারের সাফল্যজনক কার্য পরিচালনার দ্বিতীয় নম্বর, গোপনীয় তথ্য নিরূপণ।

জাতীয় অভ্যাস, ধৈর্য ও বেসামরিক জীবন যাত্রার ব্যর্থতাকে এমন পর্যায়ে পৌছিয়ে দিতে হবে যেন সমাজের একটি লোকও বিভ্রান্তিকর পরিবেশে নিজের সঠিক ভূমিকা নির্ণয় করতে না পারে এবং এর ফলে যেন পরস্পর পরস্পরের নিকট দুর্বোধ্য হয়ে উঠে।

এ পদক্ষেপ আমাদের অন্য উপায়েও সাহায্য করবে। অর্থাৎ সকল দলের লোকদের মধ্যে অনৈক্যের বীজ বপন, আমাদের বশ্যতা স্বীকার করতে অনিচ্ছুক সকল ঐক্যবদ্ধ শক্তিগুলোকে বিচ্ছিন্নকরণ এবং আমাদের লক্ষ্য পথে বাধা সৃষ্টি করতে সক্ষম ব্যক্তিদের উদ্যম উৎসাহকে স্তিমিতকরণ। ব্যক্তিগত উদ্যম উৎসাহের চেয়ে অধিকতর বিপদজ্জনক বিষয় আমাদের জন্য আর কিছুই নয়। প্রতিভা দ্বারা পরিচালিত ব্যক্তিগত উদ্যম আমাদের জন্য লক্ষ লক্ষ লোকের বিচ্ছিন্ন প্রচেষ্টার চেয়েও বেশী বিপজ্জনক। গইম সমাজের শিক্ষা-ব্যবস্থাকে আমরা এমনভাবে পরিচালিত করবো যেন তারা উদ্যোগ উৎসাহ নিয়ে যে কোন কাজে হাত দিলেই হতাশায় তাদের হাত অসাড় হয়ে আসে। কার্যকলাপের স্বাধীনতা থেকে উদ্ভূত মানসিক উত্তেজনার বশবর্তী একদল অপর দলের সম্মুখীন হলে পরস্পর সম্মুখ সমরে অবতীর্ণ হয়। এ সংঘর্ষের ফলে গভীর মানসিক ক্ষোভ, উদ্যমহীনতা ও ব্যর্থতার সৃষ্টি হয়। উপরে যেসব উপায়-পন্থা উল্লেখ করা হলো, এসবগুলোর মাধ্যমে আমরা গইম সমাজকে

এমনভাবে চিৎপটাং করে মাটিতে শুইয়ে দেবো যেন তারা বাধ্য হয়ে আন্তর্জাতিক ক্ষমতা আমাদের হাতে তুলে দেয় এবং ধীরে ধীরে বিনা বাধায় আমরা পৃথিবীর সকল রাষ্ট্রের শাসন ক্ষমতাকে আমাদের নিয়ন্ত্রণে আনয়ন করে একটি বিশ্বজোড়া সুপার গভর্নমেন্ট কায়েম করতে পারি। আজকের শাসকদের স্থলে আমরা এমন একটি ব্যবস্থা স্থাপন করবো যাকে 'সুপার গভর্নমেন্ট শাসন ব্যবস্থা' বলা হবে। আমাদের সুপার গভর্নমেন্টের হাত সর্বত্র শাঁড়াশীর মত নির্বিবাদে পৌঁছে যাবে এবং এর অধীনস্থ বিভিন্ন সংস্থা এমন ব্যাপক ক্ষমতা সম্পন্ন হবে যে, পৃথিবীর বর্তমান রাষ্ট্রগুলোকে পদানত করা আমাদের সুপার গভর্নমেন্টের পক্ষে বিন্দুমাত্র কঠিন হবে না।

---

# অর্থনৈতিক নৈরাজ্য সৃষ্টি

*ইজারাদারী— গইমদের ভাগ্য এর উপরই নির্ভরশীল— সম্ভ্রান্ত শ্রেণীর হাত থেকে জমি ছিনিয়ে নেয়া— ব্যবসা শিল্প ও ফটকা বাজারী-বিলাসিতা — বেতন — বৃদ্ধি ও সঙ্গে সঙ্গে নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্যের উর্ধ্বমুখী প্রবণতা— নৈরাজ্য ও পানোন্মত্ততা— অর্থনৈতিক আদর্শ প্রচারের গোপন তাৎপর্য।*



শীঘ্রই আমরা বড় বড় ইজারাদারী কায়েম করতে শুরু করবো। সম্পদ আমাদের হাতে এমনভাবে পুঞ্জীভূত করবো যে, গইম সমাজের বড় বড় সম্পদশালী ব্যক্তিগণকেও এর উপর নির্ভরশীল হতে হবে এবং ...... রাজনীতির ধ্বংস সাধনের পর রাষ্ট্রের যাবতীয় দায়পত্র নিয়ে গইম ধনপতিগণ— সর্বনিম্নস্তরে নেমে যাবে।

উপস্থিত অর্থনীতিবিদ ভদ্রমহোদয়গণ ! এ অপূর্ব যোগসাজসের তাৎপর্য সম্পর্কে একটা অনুমান করুন তো ...।

আমাদের সুপার গভর্নমেন্টের গুরুত্ব বাড়াবার জন্য আমরা সকল সম্ভাব্য উপায়ে আমাদের বশ্যতা স্বীকারকারীদের ত্রাণকর্তা ও রক্ষাকর্তা হিসেবে পেশ করবো।

গইম সমাজের সম্ভ্রান্ত শ্রেণী রাজনৈতিক শক্তি হিসেবে মৃত্যুবরণ করেছে। আমরা ওদের গণ্য করার যোগ্য মনে করি না। কিন্তু ভূমির মালিক হিসেবে তারা এখনও আমাদের ক্ষতি সাধন করতে পারে। কেননা তারা যেসব উপকরণের উপর নির্ভর করে জীবন যাপন করে সেগুলোতে তারা স্বয়ংসম্পূর্ণ। তাই যে কোন উপায়ে তাদেরকে ভূমির মালিকানা থেকে উচ্ছেদ করা অত্যন্ত দরকার। ভূমির উপর ঋণের বোঝা চাপিয়ে এ উদ্দেশ্য সিদ্ধ করা যেতে পারে। এ ব্যবস্থার ফলে ভূমির মালিকানা আমাদের নিয়ন্ত্রণে থাকবে এবং মালিকগণ সর্বদাই বিনা শর্তে বশ্যতা স্বীকার করার জন্য প্রস্তুত থাকবে।

গইম সমাজের সম্ভ্রান্ত শ্রেণী উত্তরাধিকার সূত্রেই ক্ষুদ্রদের সঙ্গে প্রতিদ্বন্দ্বিতা করতে অসমর্থ। তাই এরা আমাদের এ ব ব্যবস্থা গ্রহণের ফলে ক্রমে নিঃশেষ হয়ে যাবে। একই সময়ে আমরা জোরেশোরে ব্যবসা ও শিল্পের পৃষ্ঠপোষকতা করবো। আর সবচেয়ে বেশী উৎসাহ দেবো ফটকা বাজারের প্রতি। ফটকা বাজার প্রতিষ্ঠানগুলোকে ভেতর থেকে ধ্বংস সাধন করবে। ফটকা বাজারীর অবর্তমানে শিল্প প্রতিষ্ঠানের মাধ্যমে সম্পদ ব্যক্তিগত তহবিলে পুঞ্জীভূত হতে

থাকবে এবং এর ফলে শিল্পপতিগণ ঋণমুক্ত হয়ে তাদের হারানো ভূমি পুনরুদ্ধার করার সামর্থ অর্জন করতে পারে। আমরা যা চাই তা হচ্ছে এই যে, শিল্প-কারখানা দেশ থেকে শ্রম ও সম্পদ কুঁড়িয়ে হস্তগত করবে এবং ফটকা বাজারের মাধ্যমে পৃথিবীর সকল সম্পদ আমাদের হাতে তুলে দিয়ে গোটা গইম সমাজকে সর্বহারায় পরিণত করবে। এ অবস্থায় উপনীত হলেই গইম সমাজ, অন্য কোন কারণে না হোক অন্তত নিজেদের অস্তিত্ব টিকিয়ে রাখার অধিকার লাভের জন্য আমাদের কাছে নতি স্বীকার করবে।

গইম সমাজের ধ্বংস সাধনের কাজ পরিপূর্ণ মাত্রায় পৌছাবার জন্য আমরা ফটকা বাজারীর সহকারী হিসেবে বিলাসিতা আমদানী করছি। বর্তমানে বিলাসী জীবনযাপনের উদগ্র আকাংখা গইম সমাজকে ক্রমেই গ্রাস করে চলছে। আমরা শ্রমজীবীদের পারিশ্রমিকের হার বৃদ্ধি করবো। কিন্তু এতে শ্রমিক সমাজের কোনই লাভ হবে না। কারণ একই সময়ে কৃষিজাত দ্রব্যাদির উৎপাদন কমে যাওয়া ও চাষের জন্তুর বংশ হ্রাস পেয়ে যাবার অজুহাত তুলে নিত্য প্রয়োজনীয় দ্রব্যাদির দাম বাড়িয়ে দেবো। আমরা সুকৌশলে উৎপাদনের পরিমাণ কমাবার সুদূর প্রসারী ব্যবস্থা অবলম্বন করবো। এ কাজে সাফল্য অর্জন করার জন্য শ্রমিকদের মধ্যে অপরাধ প্রবণতা ও পানাসক্তি বাড়িয়ে দেবো। সঙ্গে সঙ্গে পানাসক্ত ও অপরাধ প্রবণ শ্রমিকদের মাধ্যমেই গইম সমাজের শিক্ষিত শ্রেণীকে ধরা পৃষ্ঠ থেকে মুছে ফেলার ব্যবস্থা করবো। এ বিষয়গুলোর প্রকৃত তাৎপর্য সম্পর্কে গইম সমাজকে একটা নির্দিষ্ট সময় পর্যন্ত অজ্ঞতায় নিমজ্জিত রাখার জন্য আমরা শ্রমিক শ্রেণীর নিঃস্বার্থ মঙ্গল কামনার মুখোশ ধারণ করবো এবং বড় বড় মুখরোচক অর্থনৈতিক আদর্শ প্রচার করে তাদের মন-মগজ আচ্ছন্ন করে রাখবো।

---

# ভারী অস্ত্রসজ্জা

*ভারী অস্ত্রসজ্জার উদ্দেশ্য— বিচ্ছিন্নতা, শত্রুতা। গইম দলের বিরোধিতাকে যুদ্ধ ও বিশ্বব্যাপী যুদ্ধ দ্বারা প্রতিহত করণ। গোপনীয়তাই রাজনৈতিক ক্ষেত্রে সাফল্যের চাবিকাঠি। প্রেস ও জনমত। আমেরিকা, চীন ও জাপানের বন্দুক।*



পূর্বে যেসব পরিকল্পনার উল্লেখ করা হলো এগুলোকে সার্থকভাবে বাস্তবায়নের জন্য ভারী সমর সজ্জা ও পুলিশী শক্তি বাড়ানো খুবই দরকার। আমাদের অবশ্যই এমন একটা অবস্থা সৃষ্টি করতে হবে যে, দুনিয়ার সবগুলো রাষ্ট্রে আমরাতো থাকবোই ; আমাদের ছাড়া আর যারা থাকবে তারা হচ্ছে সর্বহারা জনসাধারণ, আমাদের স্বার্থে নিয়োজিত মুষ্টিমেয় লক্ষপতি, পুলিশ আর সৈন্যবাহিনী।

সমগ্র ইউরোপে এবং ইউরোপের সঙ্গে সম্পর্কযুক্ত অন্যান্য মহাদেশেও আমরা অবশ্যই উত্তেজনা, বিচ্ছিন্নতা এবং শত্রুতা সৃষ্টি করে যাবো। এতে আমাদের দু'টো সুবিধা রয়েছে। প্রথমত আমরা সব দেশগুলোতেই আমাদের নিয়ন্ত্রণে আনয়ন করতে পারবো। কারণ, তারা এটা জানবে যে, ইচ্ছামত বিশৃংখলা সৃষ্টি অথবা শৃঙ্খলা কায়েম করার ক্ষমতা একমাত্র আমাদের হাতেই রয়েছে। এসব দেশ নিজেদের জনগণকে দমন করার জন্য আমাদেরই অপরিহার্য শক্তি বলে বিবেচনা করতে অভ্যস্ত। দ্বিতীয়ত, আমরা পৃথিবীর সকল দেশের শাসকদের মধ্যে অর্থনৈতিক চুক্তি অথবা ঋণের দায়পত্রের মাধ্যমে রাজনীতির আবরণে যে ষড়যন্ত্রের জাল বিস্তার করেছি তা গুটিয়ে আনতে পারবো। এ ব্যাপারে সাফল্য অর্জন করতে হলে চুক্তি ও আলাপ-আলোচনার সময় আমাদের অত্যন্ত ক্রূর ও অনুপ্রবেশকারী হতে হবে। কিন্তু "সরকারী ভাষায়" আমরা বিপরীত ধরনের কর্মপন্থা অবলম্বন করবো এবং সাধুতা ও সুভেচ্ছার মুখোশ ধারণ করে থাকবো। গইম জনগণ ও সরকারগুলোকে আমরা যা কিছু দেখার সুযোগ দেই তার বাহ্যিক রূপ দেখেই তারা মুগ্ধ হতে অভ্যস্ত। তাই আমাদের গৃহীত কার্যসূচীর মাধ্যমে তারা আমাদেরকে তাদের দরদী ও মানব জাতির ত্রাণকর্তা মনে করতেই থাকবে।

---

# প্রতিভাবান কর্তৃত্ব

*আইনগত অধিকার সম্পর্কে অনিশ্চিত ব্যবস্থা। ম্যাসন ডিরেক্টরেটগুলোর সহকারীগণ। বিশেষ স্কুল ও স্কুল বহির্ভূত প্রশিক্ষণ ব্যবস্থা। অর্থনীতিবিদ ও কোটিপতিগণ। সরকারের দায়িত্বশীল পদগুলো কোন্ কোন্ লোকের হাতে আমানত রাখা যায়।*



আমাদের বিরুদ্ধ পক্ষ যেসব অস্ত্রশস্ত্র প্রয়োগ করে আমাদের ঘায়েল করার আশঙ্কা রয়েছে সেসব হামলা প্রতিরোধ করার জন্য আমরা পরিপূর্ণরূপে অস্ত্র সজ্জিত হবো। প্রকাশ ভঙ্গিমার সূক্ষ্মতম কৌশলটুকুও আমাদের আয়ত্ব করতে হবে যেন আইনের জটিলতম মারপ্যাঁচ কাটিয়ে আমরা যেসব বিষয়ে রায় প্রদান করবো তা অস্বাভাবিক পরিমাণে বিদ্বেষাত্মক ও অন্যায় বিবেচিত না হয়ে ভাষার বাহাদুরীতে উঁচুস্তরের নৈতিকমান সম্পন্ন বলে অভিনন্দিত হয়। যেসব সভ্যতার মাঝখানে আমাদের কাজ চালিয়ে যেতে হবে সে সভ্যতাগুলোর মধ্যে যে শক্তি রয়েছে তা অবশ্য আমাদের ডিরেক্টরেটের চারদিকে জমায়েত করতে হবে। প্রচারক, বাস্তবধর্মী আইন ব্যবসায়ী, শাসনদণ্ড পরিচালনাকারী, রাজনীতি বিশারদ এবং আমাদের বিশেষ প্রশিক্ষণ কেন্দ্র থেকে শিক্ষাপ্রাপ্ত লোকদের আমরা নিয়োগ করবো। তারা তাদের সমাজের সকল গোপন তথ্য অবগত থাকবে, রাজনৈতিক বর্ণমালা ও শব্দ সমষ্টির সমন্বয়ে কখন কোন্ ভাষা রচনা করতে হবে তা তাদের বিলক্ষণ জানা থাকবে। মানব মনের সকল দুর্বলতা সম্পর্কে তারা ওয়াকিবহাল হবে এবং এ দুর্বলতার সুযোগ গ্রহণ করে কখন কিভাবে স্পর্শ সচেতন সূতো ধরে টানতে হবে তা তাদের শেখানো হবে। গইম সমাজের মানসিক অবস্থা. ঝোঁকপ্রবণতা, দোষ-ক্রটি, লাম্পট্য, মন্দ গুণাবলী, বিশেষ শ্রেণী ও অবস্থার সূত্রে আমাদের হাতে বাঁধা থাকবে।

বলা বাহুল্য, কর্তৃত্ব করার জন্য আমরা যেসব প্রতিভাবানদের নিয়োগ করবো—তারা কিছুতেই গইম সমাজের লোক হবে না। গইম সমাজতো ছককাটা পদ্ধতিতে শাসনযন্ত্র পরিচালনা করতেই অভ্যস্ত। যে কাজ তাদের করে দিতে বলা হয় সে কাজটির উদ্দেশ্য ও প্রয়োজনীয়তা সম্পর্কে চিন্তা-ভাবনা করার তক্লীফ তারা কখনও স্বীকার করে না। গইম সমাজে আমাদের

নিয়োজিত শাসকগণ না দেখেই কাগজে স্বাক্ষর করে এবং অর্থ লালসায় অথবা কামনা-বাসনা চরিতার্থ করার আশায় কাজ করে যায়।

আমাদের গভর্নমেন্টের চারদিকে আমরা অর্থনীতিবিদদের একটা জগত সৃষ্টি করে দেবো। এজন্যই ইহুদীদের শিক্ষাব্যবস্থার প্রধান বিষয় হচ্ছে অর্থনীতি বিজ্ঞান। পুনরায় আমাদের চারদিকে ব্যাংক মালিক, শিল্পপতি, পুঁজিপতি এবং প্রধানত লক্ষপতিদের এক বিপুল বাহিনী থাকবে। কেননা, সকল জটিল বিষয়ই অর্থনৈতিক অঙ্কের হিসেবে মীমাংসিত হবে।

যতদিন পর্যন্ত আমাদের ইহুদী ভাইদের হাতে রাষ্ট্র পরিচালনার এসব দায়িত্ব অর্পণ নিরাপদ মনে না হয় ততদিন পর্যন্ত এমন লোকদের হাতে শাসন ক্ষমতার ভার দিতে থাকবো যাদের সঙ্গে জনসাধারণের বিরোধ এত প্রবল থাকবে যে, উভয় পক্ষের মাঝখানে বিরাট ফাটল দেখা যাবে। এসব লোক আমাদের অবাধ্য হলে বিচারের সম্মুখীন হবে অথবা ধরাপৃষ্ঠ থেকে মুছে যাবে। আর বিচারের সম্মুখীন হওয়া অথবা দুনিয়া থেকে মুছে যাবার ভয়ে এরা আমাদের স্বার্থ রক্ষার জন্য প্রাণপণ চেষ্টা করবে।

---

# উদারতা, সাম্য ও ভ্রাতৃত্বের ধূয়া

*জনগণকে নতুন শিক্ষাদানের জন্য ম্যাসনিক নীতির প্রয়োগ। ম্যাসনদের সংকেত সূচক শব্দ। "সেমাইট" বিরোধিতার অর্থ। ম্যাসনদের এক নায়কত্ব। গইম রাষ্ট্রগুলোর মধ্যস্থিত "স্বচ্ছ দৃষ্টি" ও "অন্ধ শক্তির" অর্থ। কর্তৃপক্ষ ও জনতার সহযোগিতা। উদারতাবাদের লাইসেন্স। শিক্ষা ও প্রশিক্ষণ ব্যবস্থা দখল। মিথ্যা থিওরী রচনা। আইনের ব্যাখ্যা। "পাতালপুরীর" বাসিন্দাগণ।*



আমাদের নীতি প্রয়োগ করার জন্য, তোমরা যে দেশে বাস কর এবং যেখানে তোমাদের কাজ করতে হবে সে দেশের জনগণের চরিত্র ও স্বভাব প্রকৃতির প্রতি মনোযোগ দিতে হবে। জনগণকে নূতন করে আমাদের লাইনে শিক্ষিত করে না তোলা পর্যন্ত আমাদের সকল নীতি সর্বত্র সাফল্যজনকভাবে প্রয়োগ করা যেতে পারে না। কিন্তু যদি সতর্কতার সাথে আমরা নীতি বাস্তবায়িত করতে এগিয়ে যাই তাহলে তোমরা দেখতে পাবে যে, গোঁড়া স্বভাবের লোকদের পরিবর্তন করতে কয়েক যুগ সময় দরকার হবে এবং ঐ সময়ের মধ্যে অনেক নূতন লোককে আমাদের বশ্যতা স্বীকারকারীদের মধ্যে শামিল করা সম্ভব হবে। আমাদের ম্যাসনদের প্রবর্তিত "উদারতা", "সাম্য" ও "ভ্রাতৃত্ব" প্রভৃতি শ্লোগানগুলোকে ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পর আমরা এমনভাবে পরিবর্তন করবো যেন শ্লোগান হিসেবে এদের মূল্য খতম হয়ে যায় এবং এগুলো আদর্শবাদ প্রচারের বাহন স্বরূপ ব্যবহৃত হয়। উদাহরণ স্বরূপ "উদারতা", "সাম্য" বা "সমানাধিকার"কে "সাম্য ও সমানাধিকার প্রতিষ্ঠার কর্তব্য" এবং "ভ্রাতৃত্বকে ভ্রাতৃত্বের আদর্শ" জাতীয় পরিভাষায় রূপান্তরিত করবো। এভাবেই এগুলোর ব্যবহারের মাধ্যমে আমরা ষাঁড়টির শিং-এ হাত রেখে ওটাকে বশ করে নেবো। বাস্তব ক্ষেত্রে আমরা নিজেদের ছাড়া অন্য সকলের শাসন ব্যবস্থা ইতিপূর্বেই মিটিয়ে দিয়েছি। যদিও বাহ্যদৃষ্টিতে বেশ কিছু সংখ্যক ক্ষেত্রে এদের শাসন টিকে রয়েছে বলে অনুমিত হয়। আজকাল আমাদের বিরুদ্ধে যেসব রাষ্ট্র প্রতিবাদ উত্থাপন করে, সেগুলো আমাদেরই রচিত। ছক পূরণ করার জন্য আমাদেরই নির্দেশমত কাজ করে থাকে মাত্র। কেননা, আমাদের মধ্যে যেসব নিম্ন শ্রেণীর ইহুদী রয়েছে তাদের নিয়ন্ত্রণে রাখার জন্য অন্য ইহুদীদের দ্বারা "সেমাইট" বিরোধী প্রচার করানো প্রয়োজন। আমি বিষয়টি আর অধিক ব্যাখ্যা করবো না। কারণ, এ বিষয়ে আমাদের মধ্যে বহুবার আলোচনার পুনরাবৃত্তি ঘটেছে।

আমাদের কর্মতৎপরতার পরিধি নির্ধারণ করার শক্তি কারো নেই। আমাদের অদৃশ্য সরকার আইনগত স্বীকৃতির মাধ্যমেই বিরাজ করছে। জনগণের স্বীকৃত পরিভাষায় এর নাম হচ্ছে "একনায়কত্ব"। মুক্ত বিবেকের সঙ্গেই আমি তোমাদের বলছি যে, যথোপযুক্ত সময়ে আইন ও বিধানদাতা হিসেবে আমরাই মামলার রায় ও সাজা ঘোষণা করবো। আমরা হত্যা করবো এবং কেউ আমাদের হাত থেকে রেহাই পাবে না। সর্বত্র আমাদের বিপুল সৈন্য বাহিনী রয়েছে। আমরা তাদের পরিচালকতো বটেই—উপরন্তু এ সৈন্য বাহিনীর সহায়তায় আমরা সকল শাসকদের গর্দানের উপর সওয়ার হয়ে রয়েছি। আমরা ইচ্ছা শক্তির জোরে শাসন করি ; কেননা এক সময় যে শক্তিশালী দল এখানে বিরাজমান ছিল তার বিভিন্ন বিচ্ছিন্ন টুকরো এখন পৃথক পৃথকভাবে আমাদেরই বশে রয়েছে। আর তাদের এভাবে আমরাই পরস্পর থেকে বিচ্ছিন্ন করে দিয়েছি।

আর সীমাহীন উচ্চাকাংখা, ক্রমবর্ধমান লালসা, নির্মম প্রতি হিংসা, ঘৃণা ও বিদ্বেষের হাতিয়ার আমাদের হাতেই রয়েছে। সর্বগ্রাসী ভীতি আমাদেরই সৃষ্টি। সকল মত ও আদর্শে বিশ্বাসী রাজতন্ত্রের পুনরুদ্ধারকামী, উত্তেজনা সৃষ্টিকারী জননেতা, সমাজতন্ত্রী, সাম্যবাদী এবং অপরাপর সকল সুখরাজ্যের কল্পনা-বিলাসীগণ আমাদেরই নিয়োজিত। আমরা তাদের সকলের কাঁধে জোয়াল তুলে দিয়েছি। তাদের প্রত্যেকেই নিজ নিজ পন্থায় সকল প্রকার প্রতিষ্ঠিত শৃংখলা নির্বিকার চিত্তে ভেঙ্গেচুরে বিশৃংখলা সৃষ্টির কাজ করে যাচ্ছে। আমাদের এসব কার্যকলাপের দরুন প্রত্যেক রাষ্ট্রই উদ্বেগময় পরিস্থিতির মধ্যে রয়েছে। শান্তি ও সংহতির জন্য তারা যে কোন মূল্য দিতে রাজী। কিন্তু যতক্ষণ তারা আমাদের আন্তর্জাতিক অদৃশ্য সরকারের নিকট পূর্ণ বশ্যতা স্বীকার না করবে ততক্ষণ তাদের আমরা কিছুতেই শান্তি দেবো না।

আন্তর্জাতিক চুক্তির মাধ্যমে সমাজতন্ত্রের বিবাদ সম্পর্কে একটি মীমাংসায় উপনীত হবার জন্য জনগণ চেঁচামেচি শুরু করেছে। বিভক্ত দলগুলোর অন্তর্বিরোধ তাদেরকে আমাদের হাতেই ঠেলে দিয়েছে। কারণ প্রতিদ্বন্দ্বিতার সংগ্রাম জারী রাখার জন্য সম্পদের প্রয়োজন—আর সম্পদ আমাদেরই কুক্ষিগত। শাসক শ্রেণীর মধ্যে যারা স্বচ্ছ দৃষ্টিসম্পন্ন তাদের সাথে অন্ধ জনশক্তির একটা সমঝোতা হয়ে গেলে আমাদের সত্যিই আশংকার কারণ রয়েছে। এ জন্য আমরা সম্ভাব্য সকল পন্থায় এ ধরনের পথ বন্ধ করে দিয়েছি। তাদের পরস্পরের বিরুদ্ধে পরস্পরের মনে ভয় ও অবিশ্বাস সৃষ্টির একটি মহা পরিকল্পনা রচনা করে আমরা তদনুসারে কাজ করে যাচ্ছি। এ ব্যবস্থার ফলে জনশক্তির অন্ধ মহলটি আমাদের সমর্থনেই রয়েছে এবং একমাত্র আমরাই

তাদের জন্য যোগ্য নেতা মনোনীত করবো যেন ঐ নেতা তাদেরকে আমাদের ইঙ্গিত পথে পরিচালনা করে। জনশক্তির অন্ধ হাতটি যেন আমাদের পরিচালকের হাত থেকে বিচ্ছিন্ন না হতে পারে সে জন্য আমরা খুব ঘন ঘন ঐ হাতটির সঙ্গে যোগাযোগ স্থাপন করবো। সরাসরি যোগাযোগ সম্ভব না হলেও যে কোন মূল্যে আমাদের একজন বিশ্বস্ত ভাইয়ের মারফত এ যোগাযোগ রক্ষা করবো। আমাদের যখন একমাত্র কর্তৃপক্ষ বলে স্বীকার করে নেয়া হবে, তখন আমরা প্রকাশ্য স্থানে, হাট-বাজারে জনসাধারণের সঙ্গে খোলাখুলি আলাপ-আলোচনা করবো এবং রাজনৈতিক কার্যক্রম সম্পর্কিত প্রশ্নে আমাদের সুবিধা মত তাদের পরিচালনা করার জন্য বিজ্ঞতার সঙ্গে উপদেশ বিতরণ করবো।

গ্রামের স্কুলে কি শিক্ষা দেয়া হয় তা যাচাই করে দেখতে যাচ্ছে কে? কিন্তু সিংহাসনে আসীন রাজা অথবা কোন প্রতিষ্ঠিত সরকারের দায়িত্বশীল ব্যক্তি যেসব উক্তি করে তা তৎক্ষণাৎ দেশে-বিদেশে ছড়িয়ে পড়ে। কেননা জনগণের মুখে মুখেই এসব উক্তি ব্যাপকভাবে প্রচার হয়ে যায়।

গইম সমাজের প্রতিষ্ঠানগুলোকে অসময়োচিত ধ্বংসের হাত থেকে টিকিয়ে রাখার জন্য আমরা তাদেরকে দক্ষতা ও কোমলতার স্পর্শ দান করেছি এবং তাদের সমাজতন্ত্রের সমাজযন্ত্র যেসব সূতো ধরে টানলে পর সচল হয় সেসব সূতোর মাথা আমাদের হাতেই রেখে দিয়েছি। এ সূতোগুলো অত্যন্ত সুবিন্যস্তভাবে রাখা হয়েছিল। আমরা এগুলোকে অবিন্যস্ত করার জন্য উদারতাবাদের নামে হাঙ্গামা সৃষ্টিকারী আন্দোলন জারী করে দিয়েছি। আইনের বাস্তবায়নে, নির্বাচন পরিচালনা, সংবাদ পত্র, ব্যক্তি স্বাধীনতা এবং স্বাধীনতা টিকিয়ে রাখার মজবুত দু'টি স্তম্ভ শিক্ষা ও প্রশিক্ষণ ব্যবস্থা আমাদেরই কুক্ষিগত।

গইমদের যুবসমাজের মধ্যে কতগুলো মিথ্যা ও ভিত্তিহীন আদর্শ প্রচার করে আমরা তাদের বোকা বানিয়েছি, বিভ্রান্ত করেছি এবং দুর্নীতি পরায়ণ করে তুলেছি। আমরা জানি তারা যে আদর্শের বুলি আওড়ায় ওগুলো সম্পূর্ণ ভিত্তিহীন। আমরাই এসব ফাঁকা আদর্শ সৃষ্টি করেছি এবং আমরাই এদের মন-মগজে এ মেকী আদর্শের প্রতি আকর্ষণ সৃষ্টি করেছি।

প্রচলিত আইনগুলোর কোন রদবদল না করে এগুলো উলট-পালট করে এমনভাবে পরস্পর বিরোধী অর্থে ব্যাখ্যা করতে শুরু করেছি যে, কোন সিদ্ধান্তে পৌছার পথই বন্ধ হয়ে গেছে। এসব ব্যাখ্যার নীচে চাপা পড়ে যায় এবং অবশেষে এর জটিল গ্রন্থিগুলো সরকারের দৃষ্টি থেকে সম্পূর্ণ আড়ালে চলে যায়। এটাই হচ্ছে শালিসী ব্যবস্থার গোড়ার কথা।

তোমরা হয়ত বলবে যে, সময় আসার পূর্বেই যদি পশ্চিম সমাজ এসব ষড়যন্ত্রের বিষয় অনুধাবন করতে পারে তাহলে তারা অস্ত্রধারণ করে আমাদের বিরুদ্ধে রুখে দাঁড়াবে। কিন্তু আমরা এ ধরনের আশংকা নির্মূল করার জন্য এমন ভীতিপূর্ণ সাজ-সরঞ্জাম তৈরী করে রেখেছি যে, অত্যন্ত সাহসী হৃদয়ও ভয়ে প্রকম্পিত হয়ে ওঠে। প্রকাশ্য কিংবা অর্ধপ্রকাশ্য সকল বিরুদ্ধমনাদের আমরা বিশেষ বিশেষ স্থানে জমায়েত করবো এবং সেখান থেকে তাদের যাবতীয় সংগঠন ও দলিল দস্তাবেজ সহ তাদের শূন্যে উড়িয়ে দেবো।

---

[দশ]

# রাজনৈতিক চালবাজী

*রাজনীতির বাহ্যিক চেহারা। বদমায়েসী "প্রতিভা"। ম্যাসনিক বিদ্রোহের ফলাফল। সার্বজনীন ভোটাধিকার। নিজের গুরুত্ব। ম্যাসনারীর নেতাগণ। ম্যাসানারী দ্বারা পরিচালিত প্রতিভাশীল ব্যক্তি। সংস্থাসমূহ ও তাদের করণীয়। উদারতাবাদের বিষ। শাসনতন্ত্র দলীয় কোন্দলের পাঠশালা। প্রজাতন্ত্রের যুগ। প্রেসিডেন্টদের দায়িত্ব। "পানামা"। প্রেসিডেন্ট ও ডেপুটিদের ভূমিকা। আইন প্রণয়নের উৎস— ম্যাসনারী। নয়া প্রজাতান্ত্রিক শাসনতন্ত্র। ম্যাসনিক চূড়ান্ত ক্ষমতার পরিবর্তন। সমগ্র বিশ্বের একচ্ছত্র অধিপতি। ঘোষণার উপযুক্ত সময়। ম্যাসনারীদের দ্বারা নানাবিধ উপসর্গের সৃষ্টি।*



আজ আমি পূর্ব কথিক বিষয়ের কিছু পুনরাবৃত্তি করে আলোচনা শুরু করছি। তোমাদের মনে রাখতে হবে যে, সরকার ও জনসাধারণ রাজনীতির বাহ্যিক চেহারা-সুরত দেখেই তৃপ্ত থাকে। আর নির্বাচিত প্রতিনিধিগণ যখন জীবনকে পূর্ণরূপে ভোগ করার জন্য নিজেদের সকল উদ্যোগ-উৎসাহ নিয়োজিত করছে তখন গইম জনসাধারণের পক্ষে বিষয়গুলোর প্রকৃত মর্ম বুঝে উঠা কিভাবে সম্ভব ? আমাদের নীতির সার্থক রূপায়ণের জন্য এসব বিষয় পূর্ণরূপে অবহিত হওয়া দরকার। আমরা যখন শাসন কর্তৃত্বের বিভিন্ন দায়িত্ব বন্টন, বাক স্বাধীনতা, সংবাদপত্রের স্বাধীনতা, সংস্থা গঠনের অধিকার, কর নির্ধারণ নীতি, (গুপ্ত করের ধারণা) আইনের প্রতিফলিত শক্তি (Reflex force) ইত্যাদি বিষয়ে বিবেচনা করবো, তখন এসব তথ্য আমাদের সহায়ক হবে। এ বিষয়গুলো সম্পর্কে প্রকাশ্য কিংবা সরাসরিভাবে জনসাধারণের জ্ঞাতসারে কোন পদক্ষেপ গ্রহণ কিছুতেই সংগত নয়। এসব ব্যাপারে যদি একান্তই প্রকাশ্যভাবে কোন কিছু করা অপরিহার্য হয়ে দাঁড়ায় তাহলে সুস্পষ্ট ভাষায় এর নামোল্লেখ না করে বিস্তারিত ব্যাখ্যা ছাড়াই করতে হবে। এবং প্রকাশ্যে ঘোষণা মারফত জনগণের মধ্যে ধারণা সৃষ্টি করতে হবে যে, প্রচলিত আইনের সকল অধিকারই আমরা স্বীকার করি। সুস্পষ্টভাবে নামোল্লেখ না করায় সুবিধা এই যে, প্রয়োজন মত আমরা যে কোন আইনকে ঘুরিয়ে ফিরিয়ে ব্যাখ্যা করতে পারি। সুষ্ঠু ভাষায় সবকিছু প্রকাশ করার পর আমাদের জন্য নিজের সুবিধা মাফিক কাজ করার পথ বন্ধ হয়ে যায়।

উত্তেজিত জনতা প্রতিভাশীল রাজনৈতিক শক্তির প্রতি মোহগ্রস্ত থাকে এবং প্রশংসনীয়ভাবে সাড়া প্রদান করে রাজনৈতিকদের সকল হিংসাত্মক কার্য-

কলাপের সমর্থন দিয়ে যায়। তারা বলে, "বদমায়েশী"। ঠিক—এটা বদমায়েশীই বটে। তবে অত্যন্ত চতুরতা রয়েছে এতে। এটা একটা চালাকী মাত্র। কিন্তু দেখ, কিরূপ কৌশলে—কিরূপ নিপুণতার সাথে এবং কি পরিমাণ ঔদ্ধত্যের সাথে কাজগুলো করা হলো। এটা সত্যিই প্রশংসনীয়।

আমরা সকল জাতিগুলোকে মৌলনীতির নূতন কাঠামো স্থির করার জন্য এগিয়ে আসতে আহ্বান করছি। এ জন্যই আমাদের নিসংকোচে উদ্ধত ও অপ্রতিহত শক্তি অর্জন করতে হবে যেন আমাদের সক্রিয় কর্মীগণ সকল বাধা-বিপত্তি অগ্রাহ্য করে নিজেদের কাজ করে যেতে পারে।

বিপ্লব সংঘঠিত করার পর আমরা বলবো, "অবস্থা অত্যন্ত শোচনীয় পর্যায়ে পৌঁছে গেছে, কষ্ট ও দুর্ভোগে সমাজের সকলেই অতীষ্ঠ। আমরা তাই আমাদের দুঃখ-দুর্দশার জন্য দায়ী জাতীয়তাবাদ, দেশের সীমান্তরেখা এবং মুদ্রার পার্থক্য দূর করে দিচ্ছি। তোমরা আমাদের শাস্তি দিতে পার। কিন্তু আমরা তোমাদের উপকারের উদ্দেশ্যে যা করবো বলে ওয়াদা করেছি সেগুলো সত্যিই প্রতিপালন করি কিনা তা একবার যাচাই করে দেখার আগেই আমাদের শাস্তি দেয়া উচিত হবে কি ?"

....একথা বলার পর উত্তেজিত জনতা আমাদের প্রতি শ্রদ্ধার নজরে তাকাবে এবং সর্বসম্মতভাবে আশা ও ভরসার উন্মাদনায় আমাদের দু' হাতে তুলে ধরবে। নিজেকে বিশ্ব শাসনের ক্ষমতায় প্রতিষ্ঠিত করার জন্য মানবজাতির ছোট ছোট সংস্থাগুলোতে সভা-সমিতি এবং দলীয় চুক্তির মাধ্যমে ভোটদানের যে রীতি আমরা চালু করে রেখেছি তা তখনই আমাদের উদ্দেশ্য সিদ্ধির কাজে লাগবে। অতপর আমাদের নিন্দা করার পরিবর্তে জনসাধারণের মনে আমাদের সাথে ঘনিষ্ঠ সম্পর্ক স্থাপনের ইচ্ছা জাগবে। আমাদের শাসন ক্ষমতা নিরাপদ রাখার জন্য আমরা আবশ্যই শ্রেণী বিভাগ ও শিক্ষাগত যোগ্যতা নির্বিশেষে সকলেরই ভোটদানের ব্যবস্থা করবো। এর ফলে আমরা নিরঙ্কুশ সংখ্যা গরিষ্ঠতা অর্জন করতে সক্ষম হবো। শিক্ষিত বিত্তশালীদের কাছ থেকে এটা পাওয়া যাবে না। এভাবে সকলের মনেই নিজের সম্পর্কে একটা গুরুত্ববোধ জাগিয়ে দিয়ে আমরা পারিবারিক গুরুত্ব ও শিক্ষার মর্যাদা মিটিয়ে দেবো। উত্তেজিত জনতা আমাদের পরিচালনায় এসব শিক্ষিত ও সম্ভ্রান্তদের কখনও পাত্তা দেবে না। এমনকি তাদের কথায়ও কর্ণপাত করবে না।

এসব উপায়ে আমরা একটি দুর্জয় শক্তি সৃষ্টি করবো। কিন্তু এ শক্তি আমাদের আদেশ নির্দেশ ছাড়া এক চুল পরিমাণও এদিক সেদিক চলতে পারবে না। আর জনতাকে নিয়ন্ত্রণ করার উদ্দেশ্যে আমাদের নিয়োজিত এজেন্টগণই এদের নেতৃত্ব দান করবে। জনসাধারণ আমাদের এজেন্টদের

